বিসমিল্লাহির রাহমানির রাহিম

# গেরিলা রণনীতি

## শাইখ আবু মুসআব আস-সুরী ফা. আ.

(এই দারস টি আমরা কে ডি আই এর অনলাইন দারসে ৩ টি পর্বে আলোচনা করেছি (৯,১৩,১৫) চলমান দাওরার সুবিদার্থে পুরো আলোচনা এক সাথে দেওয়া হল। )

# সূচি

# প্রথম আলোচনা

بسم الله الرحمن الرحيم والحمد لله رب العالمين والصلاة والسلام على سيدنا محمد وعلى آله وصحبه أجمعين أما بعد-

আমরা আজ আলোচনা করবো গেরিলা যুদ্ধের চিন্তাধারা নিয়ে, গেরিলা যুদ্ধের মূলনীতি ও ভিত্তি বিষয়ে।

মুজাহিদ ভাইদের মাঝে আমি লক্ষ্য করেছি গেরিলা যুদ্ধ নিয়ে তাদের ধারণা হচ্ছে, গেরিলা ওয়ারফেয়ার হচ্ছে এমন একটি লড়াইয়ের নাম, যে লড়াইয়ে অস্ত্রবহনকারী গ্রুপ অকস্মাৎ শত্রুর উপর হামলা করে লুকিয়ে পড়ে। আক্রমণ ও পলায়নের এ যুদ্ধ কৌশলটির নাম গেরিলা ওয়ারফেয়ার বা গেরিলা যুদ্ধ। এ

লড়াই নিয়মতান্ত্রিকতাহীন একটি লড়াই। মোটকথা এখানে কোনো প্রকার মুখোমুখি লড়াই হয় না। ব্যস এতটুকুতেই এ বিষয়ের আলোচনা সমাপ্ত।

এরপর মুহাজিদ ভাইদের মাঝে এ বিষয়ক জ্ঞানের ব্যাপারে তারতম্য থাকে। বিশেষ করে কিছু ভাইয়ের মস্তিষ্কে এ বিষয়ে স্পষ্ট চিত্র থাকে, যারা বিভিন্ন তানজিমে অংশগ্রহণ করেছিলেন, কিংবা তারা পূর্বে বিভিন্ন গোপন কার্যক্রমে কাজ করেছিলেন বা কোনো সেনা স্কোয়াডে ছিলেন। এরা কোনো আন্দোলনময় কাজের মাঝে জীবন অতিবাহিত করেছন অথবা গেরিলা যুদ্ধের ব্যাপারে কিছু বইপত্র পড়েছিলেন। তাই এদের কাছে গেরিলা যুদ্ধের বিষয়ে ধারণা আছে।

আমি প্রথমেই বলে নিই, গেরিলা যুদ্ধ বিষয়ে অনেক বই লেখা হয়েছে। এটি এমন একটি শাস্ত্র যে ব্যাপারে জিহাদ বিষয়ে প্রত্যেক চর্চাকারীর জানা-শুনা থাকা ওয়াজিব। যারা গেরিলা যুদ্ধ চর্চা করেন, তাদের জন্য এ বিষয়ে জ্ঞান থাকা ওয়াজিব। স্পষ্ট করে বললে, আমরা যেহেতু ব্যবসা করি না, তাই আমাদের জন্য যাকাত ও আর্থিক লেনদেন বিষয়ে পা-িত্য অর্জন করা ওয়াজিব নয়। অন্যদিকে আমরা যেহেতু যুদ্ধ করি, যুদ্ধের আমল করি,

জিহাদের আমল করি এবং এতদবিষয়ে বিভিন্ন কাজে রত আছি, তাই আমাদের জন্য ওয়াজিব হচ্ছে এ বিষয়ে শরয়ী হুকুম-আহকাম ও প্রয়োগ-পদ্ধতি সম্প র্কে জানা|

এ বিষয়ে আমার نظرية حرب العصابات بشكل عام নামে একটি গবেষণা আছে| পেশাওয়ার গেলে সেটার কিছু কপি করে প্রশিড়্গণ শিবিরে পাঠিয়ে দেবো|...এটি হচ্ছে এক মিসরী ভাইয়ের খাতার একটা অংশ| আমি এ অংশটা তার কাছ থেকে নিয়েছিলাম| কারণ আলোচনাটা বেশ ভাল হয়েছে|...ওটা ২০টা বইয়ের সারসংড়্গেপ| তিনি এটাতে এ বইগুলোর কমন পয়েন্টগুলো তুলে এনেছেন|

## সাধারণত যে সব পরিস্থিতিতে গেরিলা যুদ্ধ সংঘটিত হয়

কখন গেরিলা যুদ্ধ সংঘটিত হয়? এর উত্তর হচ্ছে ৩টি অবস্থায় গেরিলা যুদ্ধ সংঘটিত হয়:

### এক. বহিঃস্থ শক্তির প্রত্যড়্গ দখলদারিত্ব

এ অবস্থাটি স্প ষ্ট| একটি রাষ্ট্র প্রতিষ্ঠিত ছিল| কিন্তু বাহিরের কোনো শক্তি এসে সে দেশটা দখল করলো, সে রাষ্ট্রের

সেনাবাহিনীকে পর্যুদস্ত করে দিল এবং রাষ্ট্রীয় ক্ষমতা নিজের হাতে নিয়ে নিল। মোটকথা বাহিরের কোনো শক্তি এসে একটা রাষ্ট্রীয় কাঠামোকে নিঃশেষ করে দিল।

এমন দখলকৃত রাষ্ট্রের কোনো কাঠামোগত শক্তি থাকে না যে, দখলকারী সেনার বিরুদ্ধে তারা প্রতিরোধ করবে নিয়মতান্ত্রিক রাষ্ট্রীয় পদ্ধতিতে। বরং একটা সেনার কিছু অংশ, পুলিশ বাহিনীর কিছু অংশ, নিরাপত্তা বাহিনীর কিছু অংশ বাকী থাকে। দখলকৃত দেশের যে সব মানুষের মাঝে (আমি এখানে সাধারণ একটা অবস্থার কথা বলছি, যে অবস্থায় মুসলিম ও অমুসলিম উভয়েই আছে) উদ্দীপনা-উত্তেজনা থাকে, তারা এ নতুন পরিস্থিতিকে মানতে অস্বীকার করে এবং তাদের মাধ্যমে সংঘটিত হয় বিভিন্ন নতুন যুদ্ধ। আর এরাই তখন চর্চা করে গেরিলা যুদ্ধ।

যুদ্ধরত দুটি পক্ষের শক্তিতে বড় ও সবল পক্ষকে প্রতিহত করতে দুর্বল পক্ষটিই সবসময় গেরিলা রণনীতির শরণাপন্ন হয়। এক্ষেত্রে কোনো স্পষ্ট সংঘর্ষে জড়িত হয় না তারা। তারা আক্রমণ ও পলায়ন নীতি গ্রহণ করে। আত্মগোপন করে পাহাড়ে। আত্মগোপন করে শহরের ভেতরে। ছোট ছোট গেরিলা

দল গঠন করে তারা| এরপর এ পরিস্থিতিতে প্রতিরোধ যুদ্ধে নেমে পড়ে দখলদার শক্তির বিরম্নদ্ধে|

গেরিলা যুদ্ধকারী পড়্গের একটি গুরম্নত্বপূর্ণ বৈশিষ্ট্য এবং বিপড়্গের সাথে তাদের বড় পার্থক্যটি হচ্ছে সংখ্যা ও সরঞ্জামের স্বল্পতা| নবগঠিত রাষ্ট্রপড়্গের থাকে বিশাল সংখ্যা অন্যদিকে প্রতিরোধকারীদের সংখ্যা হয় স্বল্প|

যেমন, আল-জেরিয়ায় ফ্রান্সের দখলদারিত্ব| একইভাবে ২য় বিশ্বযুদ্ধের পর (যখন পশ্চিমা বিশ্ব দুনিয়াকে বিশেষ করে ইসলামী বিশ্বকে ভাগ করে নিয়েছিল নিজেদের মাঝে)| ২য় বিশ্বযুদ্ধের পর সংঘটিত প্রতিটি দখলদারিত্বই এ প্রকারের উদাহরণ| এমন দখলদারিত্বের পর বিভিন্ন জিহাদী আন্দোলন, দেশীয় আন্দোলন ও গেরিলা আন্দোলন দাঁড়িয়ে যায় এবং দখলদার শক্তিকে প্রতিহত করে|

এ অবস্থাটি যেখানে সংঘটিত হয়, সেখানে জিহাদ বা কিতালের আমলকারী দলগুলোকে তাদের সাধারণ মানুষদের জিহাদের ব্যাপারে পরিতুষ্ট করতে কষ্ট করতে হয় না| কারণ সমস্যা তাদের সামনে স্প ষ্টই থাকে| স্প ষ্ট থাকে যে, দখলদাররা হচ্ছে

বিদেশী আর এরা হচ্ছে দেশীয় মানুষ। স্পষ্ট থাকে যে, ওরা হচ্ছে কাফের আর এরা হচ্ছে মুসলিম।

এরকম পরিস্থিতিতে স্বাভাবিকভাবে অপারেশন শুরু হয়ে যায়। সাধারণ মানুষকে লড়াইমুখী করার জন্য গেরিলা দলকে বিরাট আকারে দাওয়াতের আমল করতে হয় না। সাধারণ মানুষকে তৃপ্ত ও সম্মত করতে মিডিয়া ও ব্যাখ্যাগত কাজে বেশি কষ্ট করতে হয় না।

এমন পরিস্থিতি যেখানে থাকে, সেখানে কেউ গেরিলা দলগুলোতে যোগ না দিলেও এ ব্যাপারে পরিতুষ্ট থাকে যে, গেরিলাদলগুলোই সত্য ও সঠিকতার উপরে আছে এবং তারা শরয়ী দায়িত্ব পালন করে যাচ্ছে। (দেশের জন্য লড়াই হলে) দেশের জন্য লড়ে যাচ্ছে।

এ পরিস্থিতির বিষয়ে আলোচনা লম্বা করছি না। কপিটি আসলে আপনারা তা পড়ে নেবেন।

## দুই. চলমান সরকারের আড়ালে সাম্রাজ্যবাদী শক্তির পরোক্ষ দখলদারিত্ব

এক্ষেত্রে সে দেশের সরকারের বৈধতাকে পর্দা হিসেবে ব্যবহার করা হয়। মানুষের কাছে সরকারের যে বৈধতা রয়েছে তার আড়ালে দখলদারিত্ব চালিয়ে যায় সাম্রাজ্যবাদী শক্তি। যেমনটা এখন (১৯৮৯) আফগানিস্থানে চলছে। যখন এখানে রুশরা আসে, তারা এসে আফগান দখল করে নিলেও চলমান সরকার ব্যবস্থাকে একেবারেই ধ্বংস করে দেয়নি। বলেনি যে, আমরা আফগান শাসন করবো। তারা কিন্তু এসেছিল আফগান কম্যুনিস্ট সরকারের আবরণতলে।

যখন আমেরিকা দক্ষিণ কোরিয়ায় প্রবেশ করে, তখন তারা দক্ষিণ কোরিয়ায় সরকার কাঠামোকে ধ্বংস করে দেয়নি। একইভাবে ল্যাটিন দখলের সময়ও তারা এ পদ্ধতি ব্যবাহর করে।

এ ধরণটি অনেকবারই সংঘটিত হয়েছে। আর এ ধরণটির অধিক স্পষ্ট উদাহরণ জাযিরাতুল আরব। দখলদার আমেরিকান ও পশ্চিমা সেনাদের ইচ্ছা এটা নয় যে, 'আমরা সব কিছু ধ্বংস করে দেবো এবং এ দেশ শাসন করবো।' বরং তারা এসে চলমান সরকারকে দুর্বল ও ভগ্নপ্রায় করে রেখেছে এবং নিজেরা এ সরকারকে অস্ত্র, পরামর্শ, ইন্টেলিজেন্স সহ

বিবিধভাবে সাহায্য করে যাচ্ছে৷ কিন্তু এখানে আসল ড়্গমতা সাম্রাজ্যবাদীর হাতে৷ আর সবার সামনে চলমান সরকার শাসন করার ভান করে যাচ্ছে৷ যে সরকারকে দেশের ‘বৈধ সরকার’ নাম দেয়া হয়৷

নাজিবুলস্নাহ[1] নিজকে একদল শাইখ ও আলেমের মাঝে বেষ্টিত রাখে৷ যেমনটা প্রতিটি মুসলিম দেশের সরকাররা থাকে৷ এরপর সে মানুষকে বলে যে, ‘সে-ই হচ্ছে বৈধ শাসক৷ আর যারা তার বিরম্নদ্ধে লড়াই করে তারা হচ্ছে অপরাধী৷ এরা দেশে বিশৃঙ্খলা করতে চায়৷ এরা গৃহযুদ্ধ ছড়াতে চায় দেশে৷’

আলোচ্য পরিস্থিতিটি গেরিলা যুদ্ধ সংঘটিত হবার দ্বিতীয় পরিস্থিতি৷ এ পরিস্থিতি আপতিত হলে অবধারিতভাবেই একটা দেশের মানুষ দুভাগে ভাগ হয়ে যায়৷ এক ভাগ এ পরিস্থিতি মেনে নেয় না, মাথানত না করে তারা প্রতিরোধ যুদ্ধ শুরম্ন করে, শুরম্ন করে গেরিলা যুদ্ধ৷ কিন্তু আরেক ভাগ মানুষের নিকট পরিস্থিতি সন্দেহজনক ঠেকে, তারা এত দ্রম্নত গেরিলা যুদ্ধে পরিতুষ্ট হতে পারে না৷ কারণ তারা বিদেশী শত্রম্নকে সরাসরি

---

[1] gynv¤§v` bvwReyjøvn wQj AvdMvb Kgy¨wb÷ †bZv| 1986 †_‡K 1992 ch©šÍ AvdMvwb¯Ívb kvmb K‡i †m| 27 †m‡Þ¤^i 1996 †Z Zvwjevb hLb ivRavbx Kvey‡j cÖ‡ek K‡i, ZLb bvwReyjøvn Zvwjev‡bi nv‡Z wbnZ nq|

আক্রমণভাগে দেখতে পায় না। আর এটাই ঘটেছিল আফগানিস্থানে।

যখন সরকারপ্রধান কুফরি করল। হিজাব ছিঁড়ে ফেলল। দেশের মধ্যে সেক্যুলারিজম ছড়িয়ে দিতে লাগল। তখন কিছু মানুষ আফগানিস্থানে জিহাদ করতে দাঁড়িয়ে গেল শুরুতেই। কিন্তু কিছু মওলবি, আত্মীয়-স্বজন এতটুকু পরিতুষ্ট হতে পারেনি এ জিহাদে যে, তারাও এসে জিহাদে যোগ দেবে। বরং তারা বলতে লাগল, 'সরকারপ্রধান তো নামাজ পড়ে, রোজা রাখে। সে এ দেশের বৈধ সরকারও।' এরপর একসময় কম্যুনিস্ট বিপ্লব হল। সরকারপ্রধান অপসারিত হল। ক্ষমতা পেল দাউদ, তারপর তারাক ও কারমাল। এরা ছিল আফগান মানুষ। এ পরিস্থিতিতে সরাসরি রুশদের দখলদারত্ব দেখা যায়নি। যদিও এসব সরকার ছিল কম্যুনিস্ট। আর কমিউনিজম কুফর। তবুও আফগানিস্থানের মানুষগুলো কিতাল শুরু করার জন্য পরিতুষ্ট হয়নি। কেবল কিছু যুবকই তখন জিহাদের ঝাণ্ডা উঁচিয়ে ধরে। অন্যরা নির্লিপ্ত থাকে। এরপর যখন কম্যুনিস্টদের জন্য পরিস্থিতি সংকীর্ণ হতে থাকে, তখন তারা সাহায্যের আবেদন জানায় রুশদের কাছে। এবার রুশ সরাসরি প্রবেশ করে আফগানিস্থানে। ফলে আফগানিস্থানের মানুষরা তখন বলতে

থাকে, ‘এখন নিরেট দখলদারিত্ব দেখা যাচ্ছে রুশদের। আর রুশরা বিদেশী।’ এরপরই বড় আকারে জিহাদে যোগ দেয় মানুষরা।

লক্ষ্য করুন, যখন রুশরা আফগান ছেড়ে যায়, তখন অনেক মানুষের মন থেকে কিতালের যৌক্তিকতা উঠে যেতে থাকে। এমনকি রব্বানী মানুষদের এ পর্যন্ত বলে যে, ‘কম্যুনিজম মারা গেছে। রুশরা বেরিয়ে গেছে। এখন আমাদের করণীয় হচ্ছে, এ সমস্যা থেকে বেরিয়ে আসার পথ খোঁজা। কারণ আমরা আফগানকে সামনে এগিয়ে নিয়ে যাবো।’ তখন মানুষের মনে জিহাদ-কিতাল নিয়ে সন্দেহ তৈরি হয়।

আলোচ্য পরিস্থিতিটি গেরিলা যুদ্ধের দ্বিতীয় পরিস্থিতি। এ পরিস্থিতিতে কার্যকর শাসকের ছদ্মাবরণে দখলদারিত্ব চলতে থাকে। দখলদার সাম্রাজ্যবাদী শক্তি চলমান সরকারকে বলবৎ রেখে মানুষের চোখের সামনে একটি পর্দা ফেলে রাখে।

এ পরিস্থিতিটি আমাদের জন্য খুবই উদ্বিগ্নতার হয়ে উঠেছে। কারণ এ পরিস্থিতিটিই বর্তমানে জাযিরাতুল আরবে শুরু হয়েছে। জাযিরাতুল আরবের প্রতিটি রাষ্ট্রেরই ক্ষমতার কলকাঠি কার্যত আমেরিকার হাতে। আমেরিকা জাযিরাতুল

আরব শাসন করে আসছে| যেভাবে সোভিয়েতরা আফগানে সরাসরি প্রবেশ করার আগে পর্দার আড়াল থেকে আফগান সরকারকে সমর্থন ও পরিচালনা করেছে|

কিন্তু এখন সর্বশেষ অবস্থা হচ্ছে, জাযিরাতুল আরবে আমেরিকান সৈন্য প্রবেশ করেছে| আর জাযিরাতুল আরবের ভাইরা জানতে পেরেছে যে, এ সব মানুষ তাদের পূর্ণ সংস্কৃতি নিয়েই এসেছে| জাযিরাতুল আরবে এখন ৫৬টি গির্জা তৈরি করা হয়েছে আমেরিকান সেনার মধ্যকার খ্রিস্টানদের পুঁজা-অর্চনা করার জন্য| আর ১৩টি ইহুদি গির্জা তৈরি করা হয়েছে ইহুদীদের জন্য| খাইবার যুদ্ধের পর জাযিরাতুল আরব থেকে ইহুদিদের নিশানা মুছে যায়| সে খাইবারের পর থেকে এ সময়ে এসে জাযিরাতুল আরবে প্রথমবারের মতো ইহুদী শিঙা বাজালো এ ইহুদীরা| এমনটাই লেখা হয়েছে একটি ইহুদী ইংরেজী পত্রিকায়| তারা বলে যে, প্রথমবারের মতো ইহুদীদের শিঙায় ফুঁ দিয়েছে তারা খাইবার পতনের পর| ইহুদিরা হিব্রুয় বছরের শুরুতে তাদের ধর্মীয় অনুষ্ঠান পালন করার জন্য শিঙা ও খেজুর গাছ প্রেরণ করেছে জাযিরাতুল আরবে| খাইবার পতনের পর এ প্রথম জাযিরাতুল আরবে এগুলো হচ্ছে| আমেরিকান সেনাদের মধ্যে প্রায় ২হাজার ইহুদী বিদ্যমান|

তাদের সাথে আছে ৩০ হাজার নারী সৈন্য। ৩০হাজার নারী সৈন্যের অধিকাংশই পতিতা-চরিত্রহীনা। আমি শুনেছি আমেরিকা পতিতা বাছাই করে। এরপর তাদের দ্রম্নত সামরিক প্রশিড়্গণ দেয়। কারণ আমেরিকান সেনার প্রত্যেক নারীই পুরম্নষ সেনাদের ভোগের পাত্রী হতে চায় না। এসব নারী সাধারণ সৈন্যর মতো, তারা পতিতা হতে অস্বীকার করে। তারা দেশ ও মতাদর্শের জন্য লড়াই করে এতটুকুই। তারা ভদ্র নারী সেনা। তাদের পরিবার আছে। তাদের মধ্যে একটা পরিমাণ পর্যমত্ম সভ্যতাবোধ আছে। তাই সাধারণ নারী সেনাদের একটা অংশ পতিতাবৃত্তি করতে সম্মত হয় না। অগত্যা আমেরিকা পতিতাদের সেনাবাহিনীতে ভর্তি করে। তাদের সামরিক প্রশিড়্গণ দেয়। এভাবে তারা পতিতাবৃত্তি করার জন্য সেনাতে থাকে। যাই হোক আলোচনায় ফেরা যাক।

বলছিলাম, আমেরিকা সেনাবাহিনী নিয়ে, নিজেদের সংস্কৃতি নিয়ে এসেছে। রিয়াদের কিছু ভাই বলেন, আমেরিকানদের জন্য বর্তমানে বিশেষ হোটেল তৈরি হয়েছে। সেখানে কেবল আমেরিকানদেরই প্রবেশাধিকার রয়েছে। হোটেলে মদ থাকে বিভিন্ন জাতের।

যেহেতু এ দেশে জীবিত একটি জাতি রয়েছে, তাই এ পরিস্থিতিটিই গেরিলা যুদ্ধ প্রতিষ্ঠিত হবার যৌক্তিকতা বহন করে| যেমনটা অন্য দেশে হয়েছে|

অবশ্য আমি সৌদি আরব সম্পর্কে বলি, এখানে পরিস্থিতি ঘোলাটে| কিন্তু কুয়েতের পরিস্থিতি অধিক স্পষ্ট তুলনামূলকভাবে| কুয়েতে সংঘটিত আপতিত পরিস্থিতির ব্যাপারে অনেক শুনেছি আমি| বাহরাইনের পরিস্থিতি সবচে নিকৃষ্ট| বাহরাইন আমেরিকান সৈন্যদের গ্রীষ্মকালীন অবকাশ যাপন কেন্দ্রে পরিণত হয়েছে| আর ওমান যুদ্ধ পরিস্থিতি তৈরির আগেই ঘৃণ্য পরিস্থিতিতে আছে| অর্থাৎ জাযিরাতুল আরবে প্রত্যড়্গা দখলদারিত্বের বশীভূত হয়নি এমন কোনো অঞ্চল নেই এখন| তবে ইয়ামান অঞ্চল বাদে| ইয়ামান প্রত্যড়্গা দখলাদারিত্ব নয়| বরং সেখানে পরোড়্গা দখলদারিত্বের রূপ বিদ্যমান আছে সাম্রাজ্যবাদী শক্তির বশীভূত হয়ে|

দ্বিতীয় পরিস্থিতির আলোচনায় এসব উদাহরণ বিষয়টিকে স্পষ্ট করেছে| যখন এ পরিস্থিতি বিরাজমান থাকে, তখন প্রতিরোধের আমল শুরম্ন হয়ে যায়| আমি শুনেছি যে, সাউদি আরবে এমন ঘটনা ঘটেছে| কিছু লোক একটা আমেরিকানের উপর গুলি

চালায়| একজন আহত হয়| দুবাইতে কিছু মানুষ এক ইতালি সৈন্যকে হত্যা করে| লোকটা সাগর উপকূলে হাঁটছিল সে সময় তাকে হত্যা করা হয়| হত্যা তো হলো, কিন্তু হত্যাকরীকে সনাক্ত করতে পারেনি তারা|

মোটকথা যখন এ পরিস্থিতির উদ্ভব হয়, তখন গেরিলা যুদ্ধ সূচনাকাল শুরম্ন হয়ে যায়|

গেরিলা যুদ্ধ শুরম্ন হবার প্রথম পরিস্থিতিটি হচ্ছে প্রত্যড়্গা দখলদারিত্ব| যেখানে পুরনো রাষ্ট্রযন্ত্রকে শেষ করে দখলদারদের নতুন রাষ্ট্রকাঠামো বিরাজমান হয়|

দ্বিতীয় পরিস্থিতি হচ্ছে, পরোড়্গা দখলদারিত্ব| যেখানে পুরনো রাষ্ট্রযন্ত্রকে আড়াল বানিয়ে সাম্রাজ্যবাদী শক্তি রাষ্ট্র পরিচালনা করে| যেমনটা আফগানিস্ত্মানে আগে ঘটেছে, একইভাবে ঘটেছে দড়্গিণ কোরিয়া ও ঘটছে জাযিরাতুল আরবে|

## তিন. স্থানীয় স্বৈরাচারী সরকার

ইসলামী বিশ্বের অধিকাংশ স্থানেই বর্তমানে এ অবস্থা চলছে| একই অবস্থা বিরাজমান আছে তৃতীয় বিশ্বের অধিকাংশ দেশে|

যেমন সিরিয়া| সিরিয়ায় ভিনদেশীদের হামলা ছিল না| ভিনদেশীদের হামলা হবে বলেও এমন কোনো চিন্তা ছিল না মানুষের মনে| কিন্তু এখানে ছিল স্থানীয় কাফের সরকার| জুলুমবাজ সরকার| এ সরকার আর্থিক ও আত্মিক ক্ষতি করেছে| অন্য দেশগুলোর মতো এখানে খাবার ছিল না| মানুষ লাইনে দাঁড়িয়ে রুটি কিনছে খাবার জন্য| তেমনি অবস্থা হয়েছে পেট্রল পাম্প ইত্যাদি জায়গায়|

একই অবস্থা বিরাজ করছে লিবিয়া, আলজেরিয়া সহ পৃথিবীর সকল মুসলিম দেশে|

জুলুমের পরিস্থিতি যখন মানুষের সহ্য সীমানার বাইরে চলে যায় তখন মানুষের মধ্যকার কিছু অংশ সহিংস কাজ শুরু করে| যখন এ কাজটা মুসলিমদের হাতে হয়, তখন তাকে আমরা জিহাদ বলি| যখন তা অমুসলিমদের হাতে হয়, তারা তাকে নাম দেয় দেশপ্রেমীদের আন্দোলন|

কখনো কখনো গেরিলা যুদ্ধ শুরু হয় সম্পদ বণ্টনের পার্থক্যকে ঘিরে| যখন দেশের একটা অংশের কাছে সম্পদ গচ্ছিত থাকে আর বিশাল একটা অংশ দারিদ্রতার মাঝে থাকে, যখন দেশের রাজা বা প্রধানমন্ত্রীর আশপাশের লোকেরা একচেটিয়া সম্পদ

হস্তগত করে রাখে। তখন নিঃস্বতা ও দারিদ্রতায় জীর্ণ মানুষজন গেরিলা যুদ্ধের আশ্রয় নেয়।

যে পরিস্থিতিতে গেরিলা যুদ্ধ শুরু হয়ে যায়, সেগুলোর মধ্যে আলোচিত এ পরিস্থিতিগুলোই অধিক গুরুত্ববহ এবং অধিক প্রসিদ্ধ।

মোটকথা, গেরিলা যুদ্ধের কারণ হচ্ছে, বহিশক্তির প্রত্যক্ষ দখলদারিত্ব অথবা চলমান সরকারের আড়ালে সাম্রাজ্যবাদী শক্তির পরোক্ষ দখলদারিত্ব কিংবা স্থানীয় সরকারের স্বৈরাচারিতা। মোটাদাগে এ তিনটি পরিস্থিতি একটি দেশে গেরিলা যুদ্ধ শুরু হওয়ার কারণ।

## গেরিলা বাহিনী বা মুজাহিদ বাহিনীর বিরম্নদ্ধে যে সব কৌশল-ট্যাকটিক গ্রহণ করা হয়

যদি আলস্নাহ আপনাদের তাওফীক দান করেন আর আপনারা যে জন যে অঞ্চল থেকে এসেছেন, সে অঞ্চলে যদি গেরিলা যুদ্ধ চর্চা শুরম্ন করেন, তখন ড়্গমতাবান বিপড়্গ গেরিলা যুদ্ধ ঠেকাতে কী কী পদড়্গেপ নেবে তা-ই এবারের আলোচনা|

এটা স্বাভাবিক যে, আপনাদের সামনে জালালাবাদে বর্তমানে যে পরিস্থিতি বিদ্যমান আছে, এ পরিস্থিতি আপনারা নিজদের অঞ্চলে পাবেন না| এখন আফগানে ওদিক থেকে শক্তিমান বিপড়্গ গুলি ছুঁড়ছে, বোমা মারছে আর আমরা এদিক থেকে তাদের উপর গুলি ছুঁড়ছি| এ পরিস্থিতিটি যুদ্ধের সর্বশেষ স্ত্মর| এখন এখানে গেরিলা যোদ্ধারা ও রাষ্ট্রপড়্গ সমঅবস্থায় আছে|

প্রতিটি অঞ্চল যুদ্ধের স্ত্মরগুলো পার হয়ে সর্বশেষ স্ত্মরে উপনীত হবে| তো যুদ্ধের এ স্ত্মরগুলোতে রাষ্ট্রপড়্গ গেরিলা যোদ্ধাদের অবস্থা উপযোগী পদড়্গেপ গ্রহণ করবে ঠেকানোর জন্য|

এখন আমি সে সব পদড়্গেপের কেবল শিরোনাম বলে যাবো| যদি কোনো জায়গায় বিস্ত্মারিত বলার প্রয়োজন হয় তবে

সেরকম ব্যাখ্যা করবো| গেরিলা বাহিনী/মুজাহিদ বাহিনীর বিরম্নদ্ধে ড়্গামতাবান শক্তি যে সব কৌশল ও ট্যাকটিক গ্রহণ করে তা হলো,

## ১. সুসংহত শক্তিশালী সামরিক কার্যালয় প্রতিষ্ঠা

দেশের বড় বড় শহরগুলোতে রাষ্ট্রপড়্গ **সুসংহত শক্তিশালী সামরিক কার্যালয় প্রতিষ্ঠা** করবে| প্রতিটি শহরেই তারা বড় দুর্গ গড়ে তুলবে| এমনও শহর আছে যেখানে গেরিলা যুদ্ধ শুরম্ন হওয়ার আগে কোনো সামরিক স্থাপনার অস্তিত্বত্বও ছিল না, শহরটা অবহেলিত ছিল| কিন্তু গেরিলা যুদ্ধ শুরম্ন হওয়ার পর পর সেখানে সামরিক স্থাপনা অস্তিত্বে আসবে, সুসংসহত সামরিক দুর্গ প্রতিষ্ঠিত হবে| যখন কোনো জায়গায় সামরিক উত্তেজনা সৃষ্টি হয় তখন এ সামরিক প্রতিরোধ শক্তি অনুপ্রবেশ করে সেখানে| অথবা বিভিন্ন সেক্টর ও এলাকায় গোপনে ওঁৎ পেতে থাকে| এভাবে পরিস্থিতি নিজেদের নিয়ন্ত্রণে নেওয়া ও আক্রমণ করার জন্য এক বড় সামরিক শক্তি প্রস্তুত থাকে|

## ২. প্রধান প্রধান সড়কে শৃঙ্খলাবদ্ধ টহল

**শৃঙ্খলাবদ্ধ টহল** শুরম্ন হয় প্রধান প্রধান সড়কে| গেরিলা যুদ্ধ শুরম্ন হলে আপনি দেখবেন, এতদিন যে রাস্ত্মাটা শান্ত্ম ছিল,

যে রাস্তাটায় সামরিক কোনো নড়নচড়ন ছিল না সেখানে টহল শুরু হয়ে গেছে। কখনও কখনও এসব টহল হয়ে থাকে বেসামরিক লেবাসে। আবার কখনও হয়ে থাকে সামরিক সাজে। বিশেষ করে যখন পরিস্থিতির উত্তাপ বাড়তে তখন টহলও জোরদার হতে থাকে।

সিরিয়া জিহাদের অভিজ্ঞতায় দেখা গেছে, ঘটনার শুরুর দিকে বেসামরিক পোশাকে পায়ে হেঁটে টহল চলছে। তখন এসব টহলদাতার উপর মার পড়লে তারা সে মার সহ্য করতে পারল না তারা। তাদের ও মুজাহিদদের মাঝে শক্তির পার্থক্য বুঝা যায় এ থেকে। এরপর সরকার যৌথ টহল নামায়। টহলদার লোকেরা অর্ধেক গাড়িতে আধা সামরিক অবস্থায় টহল দিতে শুরু করে আর বাকি অর্ধেক বেসামরিক লেবাসে। কিন্তু যখন পরিস্থিতি আরো ভয়ানক হল সরকার রাস্তায় সাঁজোয়া গাড়ি নামালো। সাঁজোয়া গাড়ির সাথে ১০জন পদাতিক থাকতো। তারা বাড়ি বাড়ি গিয়ে তলস্নাশী চালাতো। সরকারী এ টহলগুলো শৃঙ্খলাবদ্ধ হয়ে থাকে। তারা নির্দিষ্ট সময়ে টহল দিতে আসে। দিনের একটা নির্দিষ্ট সময় পর্যন্ত টহল চলে।

## ৩. আকস্মিক অপ্রত্যাশিত টহল-তলস্নাশী চালানো

**আকস্মিক অপ্রত্যাশিত টহল** চালাবে সরকার| একে তারা নাম দেয় Rapid Patrols। অবস্থা এমন হবে যে, কোথাও কোনো টহলের নাম-গন্ধ নেই| কিন্তু হঠাৎ করে অকস্মাৎ ২০টা টহলবাহিনী এসে একটা নির্দিষ্ট অঞ্চল ঘেরাও করে নিচ্ছে এবং হঠাৎ করে সবখানে তলস্নাশী শুরম্ন করে দিয়েছে| তখন দেখা গেল আপনি কোনো বিশেষ কাজে আছেন, আপনার সাথে অস্ত্র আছে অথবা প্যাকেজ বা অন্যকিছু আছে| তো এভাবে হঠাৎ করে টহল চলবে আর আপনি মুহূর্তের মধ্যে তাদের হাতে পড়ে যাবেন| সিরিয়ায় যখন এ কৌশলটি সরকার ব্যবহার করে, তখন মুজাহিদদের অনেক বড় ড়্গতির সম্মুখীন হতে হয়| সেনাবাহিনী জানতে পেয়ে যায় যে, শহর বিরাট সংখ্যক পলাতকের অস্ত্মিত্মত্ব রয়েছে|

শৃঙ্খলাবদ্ধ টহলের ড়্গেত্রে আপনি জানতে পারবেন যে, কখন কোন সময়ে টহল হবে| উদাহরণত ৬টা বাজে টহল শুরম্ন হয়ে ৯টার দিকে শেষ হয়ে যাবে| টহলের সময় আপনি অবসর থাকলেন| আর টহল শেষে ৯টার দিকে আপনি বের হলেন| কিন্তু আকস্মিক টহলের ড়্গেত্রে তো অবস্থা বেগতিক হয়ে যায়| কাফের বাহিনী যখন দেখল আকস্মিক টহলের পরিস্থিতিতে

গেরিলা বাহিনী ভেদযোগ্য (ঁষহধৎধনষব) হয়ে যায়, তখন তারা দেশের প্রধান প্রধান অংশগুলোতে আকস্মিক টহল ও তলস্নাশী শুরম্ন করে| এ তৃতীয় কৌশলটি গেরিলা বাহিনীর বিরম্নদ্ধে শক্তিমান বাহিনী প্রয়োগ করে| সাধারণত সামরিক চর্চার উত্তরণের সাথে সাথে এ কৌশলটি প্রয়োগ হতে থাকে|

## ৪. ভয়ানক গোয়েন্দা ও খবরীর জাল বিস্ত্মারকরণ

শক্তিমান পড়্গ গেরিলা বাহিনীর বিরম্নদ্ধে **ভয়ানক গোয়েন্দা ও খবরীর জাল** বিস্ত্মার করে রাখে| রাষ্ট্রপড়্গ প্রকাশ্যভাবে সামরিক শক্তির মাধ্যমে একটা দেশের মানুষকে সার্বড়্গণিক নজর ও তলস্নাশীতে রাখতে পারে না| এজন্য তারা বিরাট সংখ্যক গোয়েন্দা ও খবরী এ কাজে নিযুক্ত করে|

বিভিন্ন স্ত্মরের বিভিন্ন রকমের গোয়েন্দা ও খবরী দেখতে পাবেন আপনি| মসজিদ থেকে শুরম্ন করে পতিতালয় পর্যন্ত্ম সবখানে গোয়েন্দা-খবরীদের আনাগোনা থাকে| চাকরীজীবি, মসজিদের ইমাম, চাকর, মদের বারের বিভিন্ন রকমের লোক...

এমনকি যেখানে গোয়েন্দা থাকার কোনো আশঙ্কা থাকে না, সেখানেও আপনি গোয়েন্দা ও খবরী পাবেন| এমন গোয়েন্দাও

পাবেন, যে সাধু সেজে বলবে, ‘আমি আমার প্রতিবেশীর ঘরে দেখেছি সেখানে ভবঘুরে আর অজানা আগন্তুক আসে|’

আমার দেখা একটা উদাহরণ দিচ্ছি| একটা ছোট শহর| শহরের অধিবাসী প্রায় ৫ লাখের মতো| এ ছোট শহরেও ৫০ হাজার গোয়েন্দা ও খবরী ছিল| ১০ কিলো বাই ১০ কিলো একটা শহরে এ পরিমাণ গোয়েন্দা! রাষ্ট্রপড়্গা এ গোয়েন্দাদের মাধ্যমে পুরো শহরকে ছেঁকে ফেলে| কোনো ভবঘুরে(লক্ষহীন ঘুরে), কোনো পাগলবেশী, কোনো আগন্তুকই তাদের এ ছাঁকুনি থেকে বাঁচে না|

যে কোনো যুবককেই তারা সন্দেহের তালিকায় রাখে| কোনো বাড়িতে যুবক ছিল না এতদিন| হঠাৎ করে সে কোথা আসলেই তাদের সন্দেহের তালিকায় পড়ে যায় সে| যে কোনো দুর্লভ শব্দ তাদের সন্দেহের তালিকায় পড়ার জন্য যথেষ্ট| পরিস্থিতি এতটা পর্যন্ত্ম পৌঁছে যে, যার বয়সই ৬০ এর নিচে সে সন্দেহের তালিকায় থাকে|

গোয়েন্দা ও খবরীদের এ জাল রাষ্ট্রপড়্গের বড় কাজে আসে| আর এ জালটি মুজাহিদদের জন্য বড় ঝামেলা সৃষ্টি করে| গোয়েন্দা-খবরীদের এ লেজের কারণে অপারেশন করা কষ্ট হয়ে পড়ে|

গোয়েন্দারা সরকারের বেতনভোগী কর্মচারী হয়ে থাকে। আর খবরীরা সরকারের নিয়মত কর্মচারী নয়। বরং তারা সাধারণ মানুষ। সরকারের কাছ থেকে ভাল অংকের টাকা পেয়ে তাদের জন্য কাজ করে। তাই খবরীদের নিয়ে আপনি কোনো যুদ্ধে জড়াতে পারবেন না। পারবেন না দখলদারকে ছেড়ে দিতেও। আর একই সময়ে খবরীদের উম্মাহর দেহে ড়্গায় করতে দিতেও পারেন না আপনি। ড়্গামতাবান পড়্গ থেকে এ বিরাট ভয়ানক ও সমস্যার সম্মুখীন হতে হয় গেরিলা বাহিনীকে। চাকরীজীবি থেকে শুরম্ন করে দেকানদার পর্যন্ত্ম এ জাল বিস্ত্মৃত। গেরিলা বাহিনীকে প্রতিহত করার জন্য এ গোয়েন্দা-খবরীর জালই ড়্গামতাবান পড়্গের অনেক গুরম্নত্বপূর্ণ নির্ভরতার স্থল।

অবশ্যই জিহাদী আন্দোলনের সময় গোয়েন্দারা মসজিদের কোণায় কোণায় বসে থাকে। ফলে মসজিদ মুজাহিদদের জন্য অত্যন্ত্ম অনিরাপদ স্থান হয়ে পড়ে। এমনকি বাহ্যিক ইসলামী শেআরও সন্দেহের উদ্রেক করে। যুদ্ধ শুরম্ন হবার আগে যিনি পরিপূর্ণ শ্মশ্রম্নমি-ত থাকেন তাকে গেরিলা বাহিনীতে নাম লিখিয়ে নিজের দাড়ি বিসর্জন দিতে হয়। একদিনের ভেতরে শ্মশ্রম্নমি-ত থেকে শ্মশ্রম্নহীণ হয়ে যেতে হয়। কিন্তু যে সব মানুষের জন্য এ পদ্ধতি গ্রহণের সুযোগ নেই, তারা এ পদ্ধতি

গ্রহণ না করে অন্যভাবে ইসলামের বাহ্যিক শেআর গোপনের চেষ্টা করেন| অর্থাৎ গেরিলা যুদ্ধের সময় করণীয় নির্দিষ্ট কাজটি করেন|

**৫. রাষ্ট্রপড়্গা সন্ত্রাস ও জুলুমের রাজনীতি অবলম্বন করবে**

এটা সর্বজনবিদিত যে, বিদ্রোহ ও গেরিলা যুদ্ধ মোকাবেলার সময় মেরে না তাড়ানো রাষ্ট্রপড়্গের জন্য সবচে গুরম্নত্বপূর্ণ কাজ| অর্থাৎ এ পরিস্থিতিতে রাষ্ট্রপড়্গের জন্য নিজকে নিয়ন্ত্রণ করা এবং গেরিলা বাহিনীকে তাদের নিজদের কাজ করতে দেয়া সবচে শ্রেয়| এ পরিস্থিতিতে রাষ্ট্রপড়্গের জন্য উচিত কাজ হচ্ছে ধীরগতিতে গেরিলা বাহিনীর বিরম্নদ্ধে যুদ্ধ করা| তাহলেই রাষ্ট্রপড়্গা সবচে উত্তম কৌশলটি গ্রহণ করেছে বলে বিবেচিত হবে| বাস্ত্মবতা হচ্ছে, অনেক রাষ্ট্রই আত্মনিয়ন্ত্রণের মাধ্যমে এবং শান্ত্মভাবে ধীরগতিতে কাজ করে যুদ্ধের সময় সংঘটিত ড়্গায়-ড়্গাতিকে পুষিয়ে নিতে সড়্গাম হয়েছে দলের বিশেষ ব্যক্তিবর্গকে শান্ত্ম করার মাধ্যমে| অর্থাৎ যে লোকটার কাছে ক্লাশনিকোভ ও গোলা-বারম্নদ ছিল তাকে রাষ্ট্রপড়্গা হত্যা না

করে গ্রেফতার করে। এভাবে একসময় গেরিলা যুদ্ধকে থামিয়ে দেয়।

কিন্তু অধিকাংশ সময় যখন গেরিলা-বাহিনী রাষ্ট্রপক্ষের একের পর এক আঘাত করতে থাকে আর রাষ্ট্রপক্ষ যখন গেরিলা-বাহিনীকে আটক করতে না পারে তখন রাষ্ট্রপক্ষ সামগ্রিকভাবে ধর-পাকড় শুরু করে, অনেক মানুষের উপর নির্যাতন করে এবং অনেক নিরীহ মানুষকে হত্যা করে ফেলে। এসব ভুল যখন রাষ্ট্রপক্ষ করে বসে তখন পরিস্থিতি গেরিলা বাহিনীর জন্য খুবই সহায়ক হয়ে ওঠে। কারণ এতদিন বলে কয়ে যাদের যুদ্ধের সমর্থক বানানো গেল না, রাষ্ট্রপক্ষ যখন তাদের নির্যাতন করতে থাকে তখন তারা নির্যাতিত হয়ে নিজ থেকেই বলতে থাকে, 'আসলেই তো এরা খুব জুলুমবাজ! এমনকি আমি কোনো কিছুতে জড়িত হলাম না, তবুও এরা আমার সাথে এরকম আচরণ করছে!' এভাবে ধীরে ধীরে মানুষ গেরিলা-বাহিনীর সাথে যুক্ত হতে থাকে। রাষ্ট্রপক্ষের চালানো সন্ত্রাসই এ যোগদানের কারণ হয়ে দাঁড়ায়।

حرب المستضعفين কিতাবে আমেরিকান লেখক উল্লেখ করেছেন যে, তিনি গেরিলা যুদ্ধে আক্রান্ত প্রতিটি রাষ্ট্রের রাষ্ট্রপ্রধানকে

উপদেশ দেন যে, আত্মনিয়ন্ত্রণ করে ধীরগতির কৌশল প্রয়োগ করলে সময়ের সাথে সাথে গেরিলা বাহিনী শেষ হয়ে যাবে|

কিন্তু রাষ্ট্রপড়্গা আদৌ আত্মনিয়ন্ত্রণ করতে পারে না| তাই তারা সন্ত্রাস ও জুলুমের রাজনীতি প্রয়োগ করে গেরিলা-বাহিনীর মনে চিড় ধরাতে চেষ্টা করে|

সিরিয়াতে আমার দেখা ঘটনা| এক গোয়েন্দা কর্মকর্তা অথবা রাষ্ট্রপড়্গের বিশেষ এক লোক গুপ্তহত্যায় নিহত হয়| তখন একইতালে হত্যার অপারেশন চালাতে থাকে রাষ্ট্রপড়্গা| তারা একস্থানে অবস্থানরত মানুষদের একসাথে হত্যা করে ফেলে| আমি একবার বড় আশ্চর্যভাবে বেঁচে যাই তাদের হত্যাযজ্ঞ থেকে| আমি একদিন স্বাভাবিকভাবে রাস্থায় হাঁটছিলাম| এর আগে মুজাহিদরা এসে এক লোককে হত্যা করে ফেলে| ফলে রাষ্ট্রপড়্গা এসে সে অঞ্চলটা ঘিরে ফেলে এবং যাকেই পায় তাকেই হত্যা করতে থাকে| এমনকি মানুষকে বাস ও যানবাহন থেকে নামিয়ে পাইকারি ধরে মারতে থাকে| মানুষদের দোকানপাট থেকে বের করে আনতে থাকে, তাদের উপর নির্যাতন করতে থাকে| পরিস্থিতি তখন এমন দাঁড়াল যে, আপনার সাথে এগুলোর সাথে কোনো সম্পর্ক নেই, কিন্তু

আপনাকে হত্যা করা হচ্ছে, জবাই করা হচ্ছে৷ আর রাষ্ট্রপড়্গা এ কাজটা অনেকবার করেছে৷

রাষ্ট্রপড়্গের লোকেরা এসে হত্যা করতে থাকে এভাবে৷ এমনকি কখনও পরিস্থিতি এতটাই উত্তেজনাকর হয়ে যায় যে, যে এলাকায় গুপ্তহত্যা সংঘটিত হয়েছিল, সে এলাকার অধিবাসীদের ধরে এনে হত্যা করে দেয়া হয়৷

একবার তারা ওয়ান্টেড লিস্ট এনে খুঁজতে শুরম্ন করে৷ এদের তারা আগে ধরতে পারেনি৷ তাই তারা তালিকায় থাকা যোদ্ধাদের বাবা-মাকে ধরে নিয়ে যায় এবং তাদের হত্যা করে ফেলে৷ একবার ২০ জন মুজাহিদের বাবাদের নিয়ে জবাই করে হত্যা করা হয়৷

যারা গেরিলা যুদ্ধে নামতে চাই তাদের এমন পরিস্থিতির সাথে নিজদের খাপ খাইয়ে নিতে হবে শুরম্নতেই৷ তাকে মেনে নিতে হবে যে, যখনই গেরিলা যুদ্ধের আমল শুরম্ন হবে তখনই এমন সন্ত্রাস ও জুলুমের রাজনীতির প্রয়োগ হবে এবং তাকে পড়তে হবে এমন পরিস্থিতিতে৷

কখনও কখনও তারা সীমা পার করে ফেলে৷ কারণ তাদের আত্মনিয়ন্ত্রণ বলতে কিছু নেই৷ যখন সাউদি আরব বা

উপসাগরীয় কোনো দেশে গেরিলা যুদ্ধ শুরম্ন হবে তখন এসব দেশের সামরিক সংস্থা সেরক বীভৎসতায় পৌঁছবে না, যেমন বীভৎসতা ঘটেছে সিরিয়া, আলজেরিয়া বা মিসরে|

তারা শুরম্নতে মুজাহিদদের বাবাদের নিতে থাকে| এরপর একটা পর্যায়ে তারা মুজাহিদদের স্ত্রীদের নিয়ে যেতে থাকে বন্দী করে| এভাবে একসময় তারা আপনার মা, বোনকেও নিতে থাকবে| আর ঘোষণা করবে, আপনাকে তাদের হাতে সোপর্দ হতে হবে, নয়তো তারা আপনার মা, বোন অথবা স্ত্রীকে ছাড়বে না|

যেভাবে আপনাকে ভয় পাইয়ে দেয়া যায়, সেভাবে সে বিষয়টি তারা চর্চা করবে| প্রত্যেক সম্ভাব্য কৌশল তারা প্রয়োগ করবে গেরিলাদের মনে ত্রাস সৃষ্টি করতে| এমনটা মিসরে হয়েছে, সিরিয়ায় হয়েছে, প্রতিটি স্থানে ঘটেছে| একবার তারা বন্দী বানিয়ে নিয়ে যায় পলাতকের ৪ ভাইকে| আর পলাতকের বাবাকে বলে যায়, ‘তাদের ভাই আসা পর্যন্ত্ম আমরা এদের ছাড়বো না|’

সন্ত্রাস ও জুলুমের এ কৌশল প্রয়োগের কোনো শেষ নেই, থাকে না কোনো সীমা| তারা প্রতিটি পদ্ধতিতে প্রতিটা সম্ভাব্য পন্থায় এটি প্রয়োগ করে| প্রতিটি রাষ্ট্রেই তারা এ ধারণা প্রোথিত করে

দিয়েছে যে, তারা এমনটা করতে সক্ষম। মিসরে ১৯৭৮ সালে দ্রব্যমূল্যের উর্ধ্বগতিকে কেন্দ্র করে বিক্ষোভ হয়। বিক্ষোভ শুরু হওয়ার কয়েক মিনিটের ভেতরেই রাষ্ট্রপক্ষ গুলি ছুঁড়তে থাকে বিক্ষোভকারীদের উপর। মরক্কোতেও মূল্যবৃদ্ধির বিরুদ্ধে কয়েকবার বিক্ষোভ হয়, কিছু বিক্ষোভ তো কয়েক মাস আগেও হয়েছে। রাষ্ট্রপক্ষ বিক্ষোভকারীদের উপর গুলির বৃষ্টি বর্ষায়। এতে ৩০০'র মতো মানুষ নিহত হয়।

অর্থাৎ প্রতিটি রাষ্ট্র এ বিষয়টি সাব্যস্ত হয়ে আছে যে, রাষ্ট্র পরিচালকরা যখনই নিজেদের অবরোধের পরিস্থিতিতে দেখবে এবং নিজদের অবস্থান দুর্বল দেখবে তখনই এমন ত্রাস ও জুলুম চর্চা করতে পারে তারা।

বিনা বাধায় লিবিয়ায় হয়েছে এমনটা। বিনা বাধায় সিরিয়ায় হয়েছে। সিরিয়ার হামা শহরে আশ্চর্য এক সীমায় পৌঁছে যায় এ বিষয়টি, সন্ত্রাস ও জুলুমের এ প্রয়োগটি। এক রাতের ভেতরেই হামা শহরটি মুজাহিদদের দখলে চলে যায়। অর্থাৎ রাতের বেলা সবাই ঘুমায় শহরটিকে রাষ্ট্রের হাতে দেখে। আর সকালে জেগে দেখে শহর মুজাহিদদের দখলে। সরকার বার কয়েক চেষ্টা করেও প্যারাকমান্ডোদের নামাতে পারল না শহরের ভেতরে।

যখনই কোনা প্যারাকমান্ডো নামার চেষ্টা করতো, তাকে শেষ করে দেয়া হতো| শহরে ঢুকে প্রতিরোধ গড়ার জন্য তারা শহরে নামতেই পারছিল না| যখনই তারা কোনো বাড়ির ছাদে নামতো কয়েক মিনিটের মধ্যে মারা পড়তো|

রাষ্ট্রপড়্গা দেখল তারা এটাতে ব্যর্থ হচ্ছে| তাই তারা সরে গেল শহরের বাইরে| এরপর মর্টার ও ট্যাঙ্ক দিয়ে শহর ঘিরে ফেলল| মুজাহিদদের আত্মসমর্পণ করতে বলল| মুজাহিদরা ‘না’ বলে দিল| এদিকে রাষ্ট্রপড়্গের সেনারা শহরকে ধ্বংস করতে শুরম্ন করলো| এ ঘটনাটি গোপন করার ব্যাপারে আন্তর্জাতিক একাত্মতা অর্জন করল সিরিয়া সরকার| না কোনো পত্রিকায় খবরটি এসেছে| আর না বিশ্বের কোনো রেডিওতে এ সংবাদ শুনা গেছে| ইজরাইল বা অন্য কেউ এ হত্যাকা-ের ব্যাপারে কিছুই বলেনি| যেন এমন কোনো ঘটনা ঘটেইনি!

সরকার ১৪ দিনের ভেতরে শহরটা ধ্বংস করে দিল| অনবরত মর্টার ও ট্যাঙ্ক দিয়ে বোমা মারতে থাকলো, বিমান দিয়ে বোমা হামলা চালাতে থাকলো পুরো শহরের মানুষের উপর| ১৪ দিনের ভেতরে তারা ৪০ হাজার মানুষকে হত্যা করলো|

১৪ দিন যুদ্ধ চলল| এরপর পরিস্থিতি সংকীর্ণ হয়ে গেল প্রতিটি অলিগলিতে| ৪দিনে বেঁচে থাকা বাকি লোকদের প্রতিরোধ চলল| অতঃপর অস্ত্রধারী মানুষজন যখন নিজদের পরাজয় বুঝতে পারলো, তখন তারা রাস্ত্মার উপর অস্ত্র ফেলে নিজদের কিতাল থেকে বিচ্ছিন্ন ঘোষণা করল| তখনও পর্যন্ত্ম হামায় হাজার হাজার মানুষ কিতাল চালাতে থাকে| কিন্তু রাষ্ট্রপড়্গা ঘুণাড়্গরে জানতে পারে না যে, কে কিতাল করে যাচ্ছে| তাই তারা ১৫ থেকে ২০-২৫ বছরের মানুষগুলো ধরে নিয়ে হত্যা করতে থকে| এরপর ঘটনার এক সপ্তাহ পর তারা শহরে প্রবেশ করে|

সিরিয়ার মতো এ ঘটনা যে কোনো রাষ্ট্রেই ঘটা সম্ভব|

অবশ্য সিরিয়ার রাষ্ট্রপড়্গের ড়্গেত্রে একটি বিশেষ পয়েন্ট উলেস্নখযোগ্য| আর তা হচ্ছে, তাদের সেনারা নুসাইরি শিয়া| অর্থাৎ সেনারা যেহেতু নুসাইরি, তাই তারা এটা বুঝতে পারছে যে, তারা নিজদের কাউকে হত্যা করছে না| কিন্তু এমন পরিস্থিতি মিসর বা আলজেরিয়ায় নেই| তবুও দেখুন, আলজেরিয়ার সেনারা আনাবাহ শহরকে ধ্বংস করে দিল| নুসাইরিদের নিকট একটা অনুভূতি কাজ করছিল যে, তারা যাদের মারছে তারা তাদের নিজদের লোক না| যদিও সৈন্যদের

অধিকাংশরাই যারা এ অপারেশন করেছিল তারা আহলে সুন্নাহ ওয়াল জামাআর অংশ ছিল, তারা আদিষ্ট ছিল, অফিসাররা তাদের আদেশ দিয়েছিল ত্রাস সৃষ্টি করার জন্য, তাই সে আদেশ পালনে তারা এ গণহত্যা করেছিল|

যখন কোনো দল কোথাও গেরিলা যুদ্ধ শুরম্ন করে, তখন এমন পরিস্থিতি সৃষ্টি হতে পারে বলে ধরে রাখতে হবে|

## ৬. সাধারণ নাগরিকদের কাছ থেকে অস্ত্র ছিনিয়ে নেওয়া

গেরিলা যোদ্ধাদের ঠেকাতে রাষ্ট্রপড়্গ যে কৌশলগুলো প্রয়োগ করতে পারে তন্মধ্যে একটি হচ্ছে, **সাধারণ নাগরিকদের কাছ থেকে অস্ত্র ছিনিয়ে নেওয়া**|

পৃথিবীর প্রতিটি দেশেই সাধারণ নাগরিকদের কাছে পশুপাখি শিকারের অস্ত্র থেকে শুরম্ন করে পিস্ত্মল পর্যন্ত্ম থাকতে পারে| বিশেষ করে গোত্রভিত্তিক অঞ্চলগুলোতে তো থাকেই| এক মুজাহিদের বাবার কাছে অস্ত্র ছিল| মুজাহিদরা সে অস্ত্র ধার নিয়ে অপারেশন করে এসে আবার ফিরিয়ে দিত| অস্ত্র কখনও লাইসেন্স করাও থাকতে পারে| যাই হোক রাষ্ট্রপড়্গ গেরিলা যুদ্ধের সময় নাগরিকদের কাছ থেকে অস্ত্র ছিনিয়ে নিতে পারে|

রাষ্ট্রপড়্গা এড়্গোত্রে ৩ স্ত্মরের কৌশল অবলম্বন করবে|

ক. প্রথমের তারা ঘোষণা করবে, *দেশের নিরাপত্তার জন্য প্রত্যেকের অস্ত্র লাইসেন্স করাতে হবে| অস্ত্র ছিনিয়ে নেওয়া নয়, বরং যার কাছেই অস্ত্র আছে তাকে লাইসেন্স করতে হবে অস্ত্রের, ব্যস| এ অবস্থায় যে ব্যক্তি অস্ত্রের লাইসেন্স করবে না, এর অর্থ হচ্ছে, তার অস্ত্র মুজাহিদ বা গেরিলা যোদ্ধারা ব্যবহার করে|*

এসময় অনেক মানুষ ভয়ে অস্ত্রের লাইসেন্স করাবে| কারণ তার সাথে তো গেরিলা যুদ্ধের সাথে কোনো সম্পর্ক নেই| তাই নিজকে রাষ্ট্রপড়্গোর চোখে নিরাপদ প্রমাণের জন্য এমনটা করবে অনেকে| কিন্তু এক শ্রেণীর মানুষ তখনও অস্ত্রের লাইসেন্স করবে না| যে তার অস্ত্র রাষ্ট্রপড়্গোর বিরম্নদ্ধে ব্যবহার করবে, সে অস্ত্রের লাইসেন্স করবে না|

খ. অস্ত্র ছিনিয়ে নেবার জন্য দ্বিতীয় স্ত্মরে যে কৌশলটি রাষ্ট্রপড়্গা ব্যবহার করবে তা হচ্ছে, বাড়িতে বাড়িতে আকস্মিক হানা দেবে, যার সাথে লাইসেন্স-বিহীন অস্ত্র থাকবে তাকে গ্রেফতার করবে, তাকে চূড়ান্ত্ম পর্যায়ের শাস্তি্ম দেবে| তাকে অস্ত্রবহনের অপরাধের উপযোগী শাস্তি্মর চেয়ে বহুগুণ বড় শাস্তি্ম দেবে| যেমন, হত্যা করে ফেলবে, ২০ বছরের জন্য

জেলে পুরে দেবে। এ সময়টায় এসে মানুষ ভয় পাবে। যারা আগে অস্ত্রের লাইসেন্স করেনি তারা লাইসেন্স করানোর জন্য উঠে পড়ে লাগবে।

গ. এরপর আসবে তৃতীয় স্তর। এ স্তরে রাষ্ট্রপড়্গা ঘোষণা দেবে, নিরাপত্তা কন্ডিশনের কারণে সবার কাছ থেকে অস্ত্র জমা নেওয়া হবে।

গোত্রভিত্তিক অঞ্চলের গোত্রগুলোর কাছ থেকে অস্ত্র ছিনিয়ে নেয়া বিরোধের কারণ। এখন তা ঘটছে ইয়ামানে। রাষ্ট্রপড়্গা বিপদে যেন পড়তে না হয়, সেজন্য গোত্রগুলোর কাছ থেকে অস্ত্র ছিনিয়ে নিচ্ছে তারা।

এমন কিছু দেশ আছে, যে দেশে প্রায় পূর্ণরূপে অস্ত্র ছিনিয়ে নেওয়া হয়েছে। মরক্কোর মতো দেশের পুরো দেশ থেকে অস্ত্র ছিনিয়ে নেওয়া হয়েছে। আপনি সেখানে অস্ত্রের একটি টুকরোও পাবেন না।

কিন্তু এমনও দেশ আছে, যে দেশের রাষ্ট্রপড়্গা অস্ত্র ছিনিয়ে নিতে সড়্গাম হয়নি। আপনি সেখানে সাধারণভাবে অস্ত্রের প্রচলন দেখবেন। যেমন, লেবানন, সিরিয়া, আলজেরিয়া, চাদ, মালি। এসকল অঞ্চলে অনেক অস্ত্র আছে।

মোটকথা, গেরিলা যুদ্ধ পরিস্থিতিতে রাষ্ট্রপক্ষ অস্ত্র হাতিয়ে নেবে, ছিনিয়ে নেবে। তাই আপনি যখন গেরিলা যুদ্ধ শুরু করবেন কোথাও, তখন আপনাকে অগ্রিম অস্ত্র মজুদ করার কথা চিন্তা করতে হবে। আর মনে রাখতে হবে, মানুষের কাছ থেকে অস্ত্র ছিনিয়ে নেওয়ার আশঙ্কা আছে গেরিলা পরিস্থিতি তৈরি হবার পর।

## ৭. মুজাহিদদের নিঃসঙ্গ ও জনবিচ্ছিন্ন করার নিমিত্তে প্রবলভাবে মিডিয়া যুদ্ধ করা

এ পয়েন্টটি গুরুত্বপূর্ণ। রাষ্ট্র ও গেরিলা উভয় পক্ষ নিজদের বৈধতা নিয়ে যুদ্ধ করবে মিডিয়া দিয়ে। উভয় পক্ষই মানুষকে পরিতৃপ্ত করার চেষ্টা চালাবে যে, তারাই হচ্ছে বৈধ, আর বিপরীত পক্ষ অবৈধ। রাষ্ট্রপক্ষ যখন জনসাধারণকে বুঝাতে সক্ষম হবে যে, রাষ্ট্রপক্ষই হচ্ছে বৈধ, তখন তারা গেরিলা ও মুজাহিদদের জবাই করতে পারবে অনায়াসে জনসাধারণের সামনে সবার সন্তুষ্টির মাঝে।

সম্ভবত আলোচনার এ অংশটি পুরো আলোচনার মধ্যে সবচে গুরুত্বপূর্ণ অংশ। কারণ মিডিয়া ও জনসাধারণের মনস্তত্ত্বে

সবচে গুরম্নত্ববহ| যে পড়্গা জনসাধারণের মনস্ত্মত্ত্ব অর্জন করতে পারবে, সে পড়্গা গেরিলা যুদ্ধে বিজয়ী হবে|...

কারণ মুজাহিদ বা গেরিলারা যখন জনবিচ্ছিন্ন হয়ে পড়বে, গণমানুষ যখন মুজাহিদ-গেরিলাদের প্রতি পরিতুষ্ট থাকবে না, তখন সংখ্যায় তারা যতই হোক না কেন কোনো লাভ হবে না| ধরা যাক, গেরিলারা সংখ্যায় ২০০-৩০০-৪০০ জন| যুদ্ধের মাঝে তাদের দিন অতিবাহিত হবে| প্রতিদিন তারা পাঁচ-দশজন করে নিহত হতে থাকবে| একদিন তাদের অস্ত্মিত্ব বিলীন হয়ে যাবে এভাবে|

তাই রাষ্ট্রপড়্গা সবসময় গণমানুষকে বুঝানোর চেষ্টা করবে যে, ‘রাষ্ট্রপড়্গাই হচ্ছে বৈধ’| আর গেরিলাদের অবৈধ বানানোর চেষ্টা চালাতে থাকবে| যেমনটা বর্তমানে রেডিওসহ অন্যান্য মাধ্যমে নজিব করছে| নজিব চেষ্টা করছে আফগানের মানুষদের বুঝাতে যে, সে-ই হচ্ছে বৈধ| অন্যদিকে মুজাহিদরা চেষ্টা করছে আফগানদের বুঝাতে যে, তারাই হচ্ছে বৈধ আর নজিব হচ্ছে কাফের|

মিডিয়া যুদ্ধে এসে রাষ্ট্রপড়্গা তার সমস্ত্ম কৌশল প্রয়োগ করবে| এড়্গেত্রে আমরা একটি বিষয় উলেস্নখ করতে পারি যে,

আমাদের মাথার উপর চেপে বসা এ রাষ্ট্রপড়্গা এ ড়্গোত্রে পুরোপুরিই রিক্তহস্ত্ম। আলহামদুলিলস্নাহ। মানুষের মাঝে প্রজন্ম পরম্প রায় একটা আত্মিক অবস্থা বিরাজমান থাকে যে, পৃথিবীর সমস্ত্ম মানুষ ড়্গমতাবানদের কোনো কারণ ছাড়াই ঘৃণা করে। এমনকি কোথাও গেরিলা পরিস্থিতি না থাকলেও মানুষ সরকারপড়্গকে ঘৃণা করে। অর্থাৎ আপনি মানুষকে দেখবেন তারা কোনো যুক্তি ছাড়াই রাষ্ট্রপড়্গের যে কাউকে ঘৃণা করে। সরকারপড়্গের মাঝে ও কারো মাঝে কোনো রূপ সমস্যা না থাকলেও সরকারপড়্গকে মানুষ এমনিতেই অপছন্দ করে। এটা গেরিলা বাহিনীর পড়্গে খুবই উপকারী। গেরিলাদের অবস্থান দৃঢ় করার জন্য সহায়ক।

কিন্তু গেরিলাদের জন্য এতটুকুই যথেষ্ট নয়। আপনার জন্য অপরিহার্য যে, আপনি মানুষকে পরিতুষ্ট করবেন যে, ‘আপনার কাজটা বৈধ ও যৌক্তিক। আপনার কঠোরতা, আপনার অস্ত্রের ব্যবহার যৌক্তিক। যদি জনসাধারণ মুসলিম হয়, তবে আপনাকে তাদের পরিতুষ্ট করতে হবে যে, শরয়ী যৌক্তিক কারণেই আপনি কঠোরতা করছেন, শরয়ী যৌক্তিক কারণেই অস্ত্রের ব্যবহার করছেন। আর যদি জনসাধারণ অমুসলিম হয়, তবে তাদের পরিতুষ্ট করতে হবে যে, বুদ্ধির বিচারে, দেশপ্রেমের

বিচারে, বাস্তবিক বিবেচনায় বা কল্যাণ বিবেচনায় আপনার অবস্থান ও অস্ত্রের ব্যবহার যৌক্তিক। মানুষকে পরিতুষ্ট করতে হবে যে, আপনার এ লড়াই তাদের পক্ষে, তাদের থেকে শত্রুদের প্রতিহত করার জন্য আপনি এ লড়াই করছেন, তাদের প্রতিনিধি হয়ে আপনি এ লড়াই লড়ছেন।

কিন্তু রাষ্ট্রপক্ষ চাইবে এ পরিস্থিতি নিজের পক্ষে টেনে আনতে। সর্বদা প্রমাণ করতে চেষ্টা করবে যে, গেরিলারা প্রতারক, বিশ্বাসঘাতক। গেরিলারা বিদেশী রাষ্ট্রের কাছে বিক্রি হয়ে গেছে। এভাবে রাষ্ট্রপক্ষ সীমাহীনভাবে মিডিয়ায় বিভিন্ন ধরণের কৌশল প্রয়োগ করবে, বিভিন্নভাবে মানুষকে বোকা বানিয়ে নিজেদের পক্ষে নেবার চেষ্টা চালাবে। রেডিও, টেলিভিশন, পত্রিকা থেকে শুরু করে সবকটি মাধ্যম ব্যবহার করবে।

যখন আপনি মিডিয়ার মাধ্যমে বলার চেষ্টা করবেন যে, আমরা জিহাদের জন্য লড়ে যাচ্ছি, মুসলিমদের পক্ষে লড়ে যাচ্ছি। তখন আপনি দেখবেন মিডিয়ায় প্রচার হচ্ছে, রাষ্ট্রপ্রধান অনেক অনেক নামাজ পড়েন, ব্যক্তিগত জীবনে তিনি খুব ধার্মিক। টিভিতে উঁকি দিলে দেখবেন যে, রাষ্ট্রপ্রধানের তো ইবাদতের কোনো সীমা-পরিসীমা নেই! এমনকি রাষ্ট্রপ্রধান তো ইবাদত

করতে করতে সাহাবী হয়ে গেছেন! তিনি দাড়ি বড় করছেন| মুহতারাম বনে গেছেন|

একই সময়ে তারা দেখানোর চেষ্টা করবে যে, মুজাহিদরা চুরি করে, ডাকাতি করে, নাজায়েজ কর্মকা- লিপ্ত হয়| এ কাজ হাসিল করতে কেমন মানুষ প্রয়োজন তাদের? অবশ্যই তাদের আলেম-উলামা প্রয়োজন| আর রাষ্ট্রপড়্গতো সর্বদাই এক বড় পরিমাণে আলেম বশীভূত করে রাখে| যেখানেই জিহাদ ও প্রতিবাদ হয়, সেখানেই এমন আলেমরূপী পাচাটা গোলাম পাওয়া যায়|

মিসরে জিহাদ শুরম্ন হওয়ার আগে ও কোনো কিছু ঘটার আগে যখন মানুষ চিন্‍ত্মা করছিল যে, তারা রাষ্ট্রপড়্গকে প্রতিহত করবে, রাষ্ট্রপড়্গের বিরম্নদ্ধে প্রতিরোধ গড়ে তুলবে| তখন মিসরের ৬ জন বড় বড় আলেম একত্রিত হয়ে একটি বিবৃতি প্রকাশ করলেন যে, *‘এরকম কার্যক্রম তথা জিহাদী কার্যক্রম অযৌক্তিক| ইসলাম এটা প্রত্যাখ্যান করে| ইসলাম কঠোরতার দিকে আহ্বান করে না| বরং ইসলাম হিকমত ও মাওয়ায়েজে হাসানাহর দিকে আহ্বান করে|’* এ বিবৃতিতে সে ৬ জন আলেমের কথা এ পর্যন্‍ত্ম পৌঁছে যে, *আমরা জানি না যে,*

*মিসরের কোনো শাসক আলস্নাহর বিরোধী হয়ে কোনো আইন করেছে কিনা।*

এ বিবৃতির উপর স্বাড়্গার করেন মিসরের ৬ জন বড় আলেম: শাইখুল আযহার মুহাম্মাদ তানতাবী, মুফতিউল জামহুরিয়া জাদুল হক আলী জাদুল হক, মুহাম্মদ আত-তাইয়িব আন-নাজ্জার, আরো আছেন শা'রাবী, গাজালী, কারজাবী।

তবে আমি শুনেছি কোন এক ম্যাগাজিনে কারজাবী এ বিষয়টির সাথে তার সম্প র্কহীনতার ঘোষণা করেছেন। বলেছেন, তিনি ৪ ঘণ্টা যাবৎ সেখানে বসে ছিলেন কিন্তু বিবৃতির সাথে একাত্মতা পোষণ না করেই বেরিয়ে এসেছিলেন। কিন্তু স্বরাষ্ট্রমন্ত্রী যাকী তার নাম বিবৃতিতে সংযুক্ত করে দেন। এটা হচ্ছে কারজাবীর বক্তব্য।

তবে গাজালী ও শা'রাবী বিবৃতির সাথে একাত্মতা পোষণ করেন। তারা দুজন ও অন্যরা বিবৃতিটি রচনা করেছিলেন। এমনকি শা'রাবী বিবৃতিটি টেলিভিশনে পড়েছিলেন। এখন আপনারা কল্পনা করে দেখুন, ইসলামীদের প্রতিরোধ করার জন্য আলেম শ্রেণীর কতটা প্রয়োজন পড়ে রাষ্ট্রপড়্গের।

সাউদি আরবে জুহাইমানের ঘটনাটি ঘটল।[২] সাধারণ দৃষ্টিতে তাকালেও এ বিষয়টি ইজতেহাদের ড়্গেত্রে চরম ভুল ছিল। শুরম্ন থেকে শেষ পর্যন্ত্ম বিষয়টি ভুলে ভরা। তবে যে কৌশলে পুরো ঘটনাকে বিকৃত করা হয়েছে, আলিমদের কাছ থেকে ফতোয়া বেরিয়েছে। এমনকি সেখানে অবস্থানরত অধিক পরিচিত সিরিয়ান সাবুনীর মতো আলেম ও অন্যরা অনেক কিতাবাদি লিখলেন, বিবিধ প্রকাশনা প্রকাশ করলেন। এভাবে তারা সে লোকটাকে দ্বীন থেকে বের করে দিলেন। তাকে জানিয়ে দিলেন যে, তার সাথে দ্বীনের কোনো সম্প র্ক নেই।

রাষ্ট্র বৈধতাকে একদিকে নিয়ে যাবে। আপনাকে অন্যদিকে সে বৈধতাকে নিয়ে আসতে হবে। উভয়ে তো আর বৈধ হতে পারে না। একপড়্গাই বৈধ হবে। আপনাকে জেনে নিতে হবে যে, এ অবস্থায় আপনাকে বিকৃত করে, আপনার লড়্গ্য ও উদ্দেশ্যকে বিকৃত করে উপস্থাপন করা হবে। আর বিরাট একদল গণমানুষের মস্তিত্মষ্ক নিয়ে খেলা চলবে। তারা মিডিয়াকে বিশ্বাস করবে। বিশেষ করে তখনও এমন অনেক আলেম থাকবে যারা

---

[2] RynvBgvb DZvBex| g°vq nvivg kix‡d nvgjv K‡i `jejmn| KviY Zv‡`i wek¦vm wQj Zv‡`i ga¨Kvi gynv¤§v` Avãyjøvn Avj-KvnZvbx bvgavix †jvKUv cÖwZwÿZ gvn`x| Avi AwP‡iB g°vq nvivg kix‡d Zvi evBAvZ msNwUZ n‡e|

মানুষের নিকট নিষ্কলুষ চরিত্রের বলে পরিচিত থাকবে| এরা বিশেষ প্রভাবকর হবে|

**৮. গেরিলাদের অর্থযোগান ও রসদ সরবরাহের উৎস নস্যাৎ করে দেওয়া|**

যেমনটা কম্যুনিস্টরা আফগানিস্থানে করেছিল| তারা মুজাহিদদের কাছে আসা সাহায্য ও সম্পদের সরবরাহ থামিয়ে দেয় রাস্থা ও পুল বন্ধ করে|

যে স্থানেই গেরিলা যুদ্ধ শুরম্ন হয়, সে স্থানেই রাষ্ট্রপড়া এ কৌশলটি প্রয়োগ করে| বর্তমানে জামাআতুন নাহদা আলজেরিয়ায় রয়েছে| তিউনিসিয়ার সরকার চেষ্টা করে আলজেরিয়ার সাথে সীমান্থ সম্পর্কটা যেন বিচ্ছিন্ন রাখতে পারে| যাতে করে বিদ্রোহীদের কাছে সাহায্য পৌঁছতে না পারে| তারা চেষ্টা করবে রসদ ও অনুদানের উৎস জানার জন্য, চেষ্টা করবে জানার জন্য যে, কারা দেয় এ অনুদান| যাতে করে অনুদান বন্ধ করে দিতে পারে| যখন তারা জানতে পারে যে, কারা অনুদান দিচ্ছে, তখন তারা সন্ত্রাস ও জুলুমের কৌশলটি প্রয়োগ করে|

অর্থাৎ সম্প দ, অনুদান, রসদ, অস্ত্র-বারম্নদ ইত্যাদির উৎসগুলো বন্ধ করে দেওয়ার জন্য রাষ্ট্রপড়্গা যে সকল পদড়্গেপ গ্রহণ করে তা হচ্ছে, সীমান্তে ও বিমানবন্দরে রম্নখে দেওয়া| যোগানদারদের প্রতিহত করা| আন্দোলনকে স্তিমিত করা| ব্যবসায়ীদের রম্নখে দেওয়া| এগুলোই অনুদান ও রসদ বন্ধ করার ড়্গেত্রে তাদের প্রধান কৌশল হয়|

তবে সিরিয়া ও কিছু অঞ্চলে রাষ্ট্রপড়্গা সবচে ঘৃণ্য ও অধিক সফল কৌশলটি ব্যবহার করেছিল| রাষ্ট্রপড়্গা যখন জানতে পারলো যে কিছু মুসলিম ব্যবসায়ী জিহাদের জন্য আর্থিক অনুদান দেন| তখন রাষ্ট্রপড়্গা বিস্তারিত তথ্য দিয়ে গাল ভরা দাড়ি ওয়ালা কিছু যুবক গোয়েন্দাকে পাঠায়| তারা মুজাহিদদের মতো করে অনুদান যোগাতে থাকে ব্যবাসায়ীদের কাছ থেকে| এরপর একদিন হঠাৎ করে সে সব ব্যবসায়ী নিজদের কারাগারে আবিষ্কার করে| তখন ব্যবসায়ীরা সন্দেহ করতে থাকে যে, মুজাহিদদের মধ্যকার যাদের তারা অনুদান দিয়েছিল, তাদেরই কেউ গ্রেফতার হয়ে টর্চারসেলে দুর্বল হয়ে রাষ্ট্রপড়্গের কাছে তাদের কথা বলে দিয়েছে| এরপর থেকে ব্যবসায়ীরা অনুদান দিতে ভয় পেতে শুরম্ন করে| অতঃপর যখন ব্যবসায়ীরা জানতে পারল যে, আসলে রাষ্ট্রপড়্গাই তাদের বিরম্নদ্ধে এ কৌশলটি

অবলম্বন করেছিল, তখন তাদের কাছে যে-ই অনুদান চাইতে আসতো, তাকে সন্দেহ করতো তারা|

এভাবে ধীরে ধীরে গোয়েন্দা সংস্থা ব্যবসায়ীদের থেকে আসা অনুদানের পথ বন্ধ করে দেয় একেবারে চরম সীমা পর্যন্ত্ম| অনুদানের এ খাতটি বন্ধ হয়ে যায়| কোনো ব্যবসায়ীই আর এক পয়সা অনুদান দেওয়ারও সাহস করে না| কারণ তারা দেখেছে যারা অনুদান দিয়েছে তাদের গ্রেফতার করে নিয়ে হত্যা করা হয়েছে| এমনও ঘটেছে যে, এক লোক কেবল অর্ধ লিরা অনুদান দেওয়ার কারণে তাকে হত্যা করা হয়েছে|

রাষ্ট্রপড়্গের এক নিকৃষ্ট কৌশল এটি| তারা গোয়েন্দাদের ছড়িয়ে দেয় তাদের মাঝে যারা মুজাহিদদের জন্য অনুদান জোগাড় করে থাকে|

## ৯. গেরিলা বাহিনীর নেতৃত্ব পর্যায়ের লোকদের উপর আক্রমণ করা এবং তাদের উচ্চ পর্যায়ের লোকদের গুপ্তহত্যার চেষ্টা করা

যুদ্ধের একটি বিশেষ কৌশল এখন আমরা আলোচনা করবো| কুরআনুল কারীমও সেদিকে আমাদের দৃষ্টি আকর্ষণ করেছে|

